অর্থ: হজরত ইউছুফ (আ:)-এর কামালাত ও সৌন্দর্য্যর সম্মুখে কেহ ফখর করিও না। হজরত ইয়াকুব (আ:)-এর ন্যায় মস্ত হইয়া আহাজারী করিতে থাক। উল্লিখিত তোতার কেচ্ছার উদ্দেশ্য ফখর ও নাইয়াজ। অতএব, ফখর ও অহংকার হইতে মরিয়া যাও, তবে কামেলের ফায়েজের বরকতে মারেফাতের আলো দ্বারা রূহ্‌কে তাজা করিতে পারিবে এবং তাহার নিজের ন্যায় তোমাকেও সৌন্দর্য দ্বারা পরিপূর্ণ করিয়া দিবেন। পাথরিয়া জমিন কোনো সময়ই বসন্ত ঋতুতে শস্যে সবুজ হয় না। তুমিও যদি অহংকারী হও আর অন্য কাহারও অনুসরণ না কর, তাহা হইলে কামেল লোকদের ফায়েজ হইতে মাহ্‌রুম থাকিবে। অতএব, পাথরের মত শক্ত হইও না, মাটির ন্যায় নরম হও, তবে নানা প্রকার রঙ্গের ফুল ও ফল জন্মিবে। নম্রতা ও সভ্যতা অবলম্বন কর। জীবন ভরিয়াই অত্যাচার করিয়াছ, পরীক্ষা করার ইচ্ছায় কয়েকদিন মাটি হইয়া দেখ।

(আল্লাহ হুয়াল মোস্তায়ান)

*সমাপ্ত*